# শ্রীশ্রীগৌরশতকম্ ।

ভাগবতাচার্য্য—

শ্রীযুক্ত নীলকান্ত গোস্বামি

মহাপ্রভুপাদেন বিরচিতম্ ।

কালকাতায়াং ৪৩।১ সংখ্যক মাণিকতলা বর্ত্মনি

শীলোপাধিকেন

শ্রীশৌরীন্দ্রমোহন দাসেন

পিতৃস্মৃত্যর্থং

যত্নতঃ প্রকাশিতম্ ।



১৯১৬

মূল্য ৴০ আনা ।

नाहं कवियशःप्रार्थी नमे चार्थागमे स्पृहा ।
আত্মসংশোধনার্থায় মমায়ং পরমোদ্যমঃ ॥

ঘুণাক্ষরমিবৈতেন যদি কস্যাপিবা ভবেৎ ।
উপকারো মমৈবাসৌ সৌভাগ্যোদয় উত্তমঃ ॥

ময়া বিরচিতং পূর্ব্বং কৈবল্যশতকাভিধম্ ।
পুস্তকং মুদ্রিতং তচ্চ বিতীর্ণং জনমণ্ডলে ॥

নামান্তরান্বিতং কৃত্বা তদেবাত্র নিবধ্যচ ।
প্রকল্প্য পঞ্চমং রত্নং পঞ্চরত্নং প্রপূরিতম্ ॥

রত্নেষু যদি মালিন্যং রত্নজ্ঞৈ দৃশ্যতে ক্বচিৎ ।
তন্মার্জ্জনেন সন্দোহহ মনুগ্রাহ্যো মহাত্মভিঃ ॥

গোস্বামি—
**শ্রীনীলকান্ত শর্ম্মা ।**



# শ্রীশ্রীগৌরশতকম্ ।

১

অন্তঃ কৃষ্ণো বহির্গৌরো গৌরশ্চ বর্ণনামতঃ ,
অঙ্গীকৃতমহাভাবঃ স গৌরঃ শরণং মম ॥

২

শচীকুক্ষিসুধাসিন্ধুসমুদ্ভূতসুধাকরঃ ।
কৃষ্ণপ্রেমসুধাবর্ষী স গৌরঃ শরণং মম ॥

নবদ্বীপ-সিতদ্বীপে যেনাত্মা সুপ্রকাশিতঃ।
অপারকরুণাসিন্ধুঃ স গৌরঃ শরণং মম॥

৪

যমাগতং হরের্নামাপ্যন্বাগচ্ছদঘোষয়ৎ।
জগন্মঙ্গলসংবাদং স গৌরঃ শরণং মম॥

৫

স্বতঃ পূতং নবদ্বীপং চক্রে পূততরং পুনঃ।
যঃ পাবনঃ পবিত্রাণাং স গৌরঃ শরণং মম॥

৬

যো বাল্যে বালচাপল্যং দর্শয়ন্নপ্যলৌকিকম্।
ঐশ্বর্য্যং প্রকটীচক্রে স গৌরঃ শরণং মম॥

৭

দৌরাত্ম্যমপি যস্যাসীৎ প্রীতিদং পুরবাসিনাম্
পিত্রোশ্চ সুতরামাসীৎ স গৌরঃ শরণং মম ॥

৮

লীলয়া ললনা যশ্চ গোপাল ইব গোকুলে।
অহর্ষয়দ্ ভাষয়াচ স গৌরঃ শরণং মম ॥

৯

বালেনাপি চ্ছলেনৈব জনা যেন চমৎকৃতাঃ।
তত্ত্বজ্ঞান মুপাদিশ্য স গৌরঃ শরণং মম ॥

১০

যং বালমপি পশ্যন্তো মেনিরে পুরুষোত্তমম্।
নরেষ্বসঙ্গৈর্ভাবৈঃ স গৌরঃ শরণং মম ॥

১১

যস্য পাদে মুখে হস্তে মহাপুরুষলক্ষণম্।
দৃষ্ট্বাসন্ বিস্মিতাঃ সর্ব্বে স গৌরঃ শরণং মম ॥

১২

অপূর্ব্বরূপমাপন্নো যৌবনে জনমোহনম্।
শুশুভে প্রভয়া যশ্চ স গৌরঃ শরণং মম ॥

১৩

যৌবনেঽপি গতি র্যস্য ধীরা সবিনয়ং বচঃ।
রূপং শান্তং স্বভাবঃ সন্ স গৌরঃ শরণং মম ॥

১৪

গুরুমাশ্রিত্য বিদ্যার্থী কালেনাল্পেন বিদ্যয়া।
গুরুং যশ্চাতিচক্রাম স গৌরঃ শরণং মম ॥

১৫

সর্ব্বাণি ধর্ম্মশাস্ত্রাণি হরিভক্তিপরাণি যঃ ।
ধিয়া বিশুদ্ধয়া জানাৎ স গৌরঃ শরণং মম ॥

১৬

ব্যাখ্যায় যঃ সুদুর্ব্বোধং বেদান্তং ভগবৎপরম্ ।
বুধান্ বিস্মায়য়ামাস স গৌরঃ শরণং মম

১৭

যো নিরাকারশব্দস্য প্রাকৃতাকারবর্জ্জনম্ ।
অর্থং সমর্থয়ামাস স গৌরঃ শরণং মম ॥

১৮

যোঽপশ্যৎ সর্ব্বশাস্ত্রেষু হরিরেব প্রগীয়তে ।
মুখ্যলক্ষ্যপ্রকারেণ স গৌরঃ শরণং মম ॥

২৭

তৃণবত্ত্যক্তসম্ভোগো বিচ্ছিন্নাখিলবন্ধনঃ।
মদিব বৈরাগ্যং স গৌরঃ শরণং মম ॥

২৮

নির্ম্মমো নিরহঙ্কার স্ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ।
শ্রীকৃষ্ণপ্রেমসর্ব্বস্বঃ স গৌরঃ শরণং মম ॥

২৯

গলন্নেত্রজলো গায়ন্ কৃষ্ণলীলাকথাং মুহুঃ।
প্রতিমা প্রেমরূপেব স গৌরঃ শরণং মম ॥

৩০

যদ্রূপদর্শনাদেব যন্নামশ্রবণাদপি।
বৈরাগ্যং জায়তে সম্যক্ স গৌরঃ শরণং মম ॥

৩১

সঙ্কীর্ত্তনসুধাসারৈর্নবদ্বীপ মথাশ্রুভিঃ।
স্ববক্ষোঽপ্লাবয়দ্ যশ্চ স গৌরঃ শরণং মম॥

৩২

কৃষ্ণপ্রেমসুধামত্তঃ স্বয়ং যোঽমাদয়ৎ প্রভুঃ।
সমস্তঞ্চ নবদ্বীপং স গৌরঃ শরণং মম॥

৩৩

দ্বিজ-পাদ-রজোলিপ্ত স্তদ্ গৌরব মঘোষয়ৎ।
যোদম্ভোদ্ধ্ তলোকেঽস্মিন্ স গৌরঃ শরণং মম॥

৩৪

জগদ্গুরুঃ স্বয়ং ভূত্বা যশ্চ সদ্গুরুমাশ্রিতঃ।
লোকসংগ্রহসিদ্ধ্যর্থং স গৌরঃ শরণং মম॥

৩৫

সংসারতাপসন্তপ্তে শান্তিমৎসরণৈষিণি।
কৃষ্ণপ্রেমসুধাবর্ষী স গৌরঃ শরণং মম॥

৩৬

ভবান্ধকূপমগ্নস্য ক্রন্দতশ্চ পুনঃ পুনঃ।
যৎকৃপালম্বনং সম্যক্ স গৌরঃ শরণং মম॥

৩৭

ভক্তিসম্পদ্‌বিহীনস্য দীনদীনস্য সীদতঃ।
প্রেমরত্নপ্রদো নিত্যং স গৌরঃ শরণং মম॥

৩৮

নরদেহমপি শ্রিত্বা নিমজ্জতো ভবার্ণবে।
ভবকর্ণধরঃ শশ্বৎ স গৌরঃ শরণং মম॥

৩৯

অযাচিতোঽপি যাচিত্বা প্রেমরত্নমকাতরম্ ।
দদৌ যশ্চাবিচারেণ স গৌরঃ শরণং মম ॥

৪০

যস্য কৃষ্ণময়াঃ প্রাণা যস্য কৃষ্ণময়ং মনঃ ।
যস্য কৃষ্ণময়ী বাণী স গৌরঃ শরণং মম ॥

৪১

গোপরামাঃ সমাকর্ষৎ কৃষ্ণো বংশীসহায়বান্ ।
বাচা বিশ্বসমাকর্ষী স গৌরঃ শরণং মম ॥

৪২

যৎকৃপাস্বর্ধুনীস্নাতো যবনঃ পাবনোঽভবৎ ।
অপারকরুণাসিন্ধুঃ স গৌরঃ শরণং মম ॥

৪৩

হরিনামমহামন্ত্র-দীক্ষাদানজগদ্গুরুঃ ।
স্বভক্তিশক্তিসঞ্চারী স গৌরঃ শরণং মম ॥

৪৪

দুর্ল্লভং ভগবৎপ্রেম যৎপদানুসৃতিং বিনা ।
সাধনানাং শতেনাপি সগৌরঃ শরণং মম ॥

৪৫

চিরান্নষ্টচরীং কৃষ্ণ-ভক্তিভাগীরথীং ভুবি ।
আনীয়াপ্লাবয়দ্ যস্তাং স গৌরঃ শরণং মম ॥

৪৬

অন্তর্নিহিতকৃষ্ণোঽপি হা কৃষ্ণেতি রুরোদ যঃ ।
অশ্রুধারাভিষিক্তাঙ্গঃ স গৌরঃ শরণং মম ॥

৪৭

ক্বচিদ্ধূলিধূসরাঙ্গো ধ্যানস্তিমিতলোচনঃ।
নিস্পন্দঃ পতিতো ভূমৌ স গৌরঃ শরণং মম॥

৪৮

চিদ্ গায়ন্ ক্বচিন্নৃত্যন্ নৃত্যগীতরতঃ ক্বচিৎ।
ভক্তমণ্ডলমধ্যস্থঃ স গৌরঃ শরণং মম॥

৪৯

ক্বচিচ্ছান্তঃ ক্বচিদ্ ভ্রান্তঃ ক্বচিদুদ্ভ্রান্ত এবচ।
ভাবাদ্ ভাবান্তরং গচ্ছন্ স গৌরঃ শরণং মম॥

৫০

আত্মানং ভাবয়ন্ কৃষ্ণ মদৃষ্ট্বা রাধিকাং ক্বচিৎ।
রুদন্ হাহা রাধিকেতি স গৌরঃ শরণং মম॥

৫১

ক্বচিৎ স্বং ভাবয়ন্ রাধাং কৃষ্ণবিচ্ছেদবিহ্বল
হা কৃষ্ণেতিরুদন্নুচ্চৈঃ স গৌরঃ শরণং মম ॥

৫২

অন্তর্দৃশা ভবৎ কৃষ্ণো রাধিকাচ বহির্দৃশা ।
ভাবপর্য্যায়মাপন্নঃ স গৌরঃ শরণং মম ॥

৫৩

চরন্নপি দ্বিজাচার মবিশেষেণ যো দদৌ ।
হরিনামমহামন্ত্রং স গৌরঃ শরণং মম ॥

৫৪

সংসারসর্পদষ্টান্ যঃ কৃপয়া সমজীবয়ৎ ।
হরিনামামৃতং যচ্ছন্ স গৌরঃ শরণং মম ॥

৫৫

কলৌ নষ্টদৃশাং যোঽসৌ জনানাং মূৰ্ত্তিমানিব।
সূৰ্য্যঃ সমুদিতো লোকে স গৌরঃ শরণং মম ॥

৫৬

দূরাদ্দূরতরাদ্ ভক্তা যৎকৃপালাভলোভিতাঃ।
নবদ্বীপং সমাজগ্মুঃ স গৌরঃ শরণং মম ॥

৫৭

জ্ঞানিনো যোগিনশ্চৈব কৰ্ম্মিণশ্চাত্মনাং পথঃ
পরিত্যজ্য যমন্বীয়ুঃ স গৌরঃ শরণং মম ॥

৫৮

যৎকৃপয়া কদাচারৌ জগামাধাখ্যপাপিনৌ।
হরিভক্তবরৌ জাতৌ স গৌরঃ শরণং মম ॥

৫৯

যবনাঅপি যৎপ্রেম দৃষ্ট্বানন্দপরিপ্লুতাঃ।
হরিনামপরা আসন্ স গৌরঃ শরণং মম॥

৬০

কৃপযিত্বা নবদ্বীপং জগৎ প্রতি কৃপাপরঃ।
প্রবব্রাজ গৃহাদ্ যশ্চ স গৌরঃ শরণং মম॥

৬১

যোষা দোষাস্পদং জ্ঞাত্বা হিত্বা পত্নীং রমোপমাম্।
প্রাব্রজদ্ যো গৃহাত্তূর্ণং স গৌরঃ শরণং মম॥

৬২

দেশানপাবয়ৎ সর্ব্বাং স্তীর্থযাত্রাচ্ছলেন যঃ।
হরিনামসুধাসেকৈঃ স গৌরঃ শরণং মম॥

৬৩

নাঙ্গীচকার যোভিক্ষাং বৈষ্ণবব্রাহ্মণেতরাৎ।
মূর্ত্তিমতীব নিষ্ঠা যঃ স গৌরঃ শরণং মম॥

৬৪

ধৃতবৈরাগ্যবেশস্য যোষিৎসঙ্গরতস্য চ।
ন মুখং যো দদর্শাপি স গৌরঃ শরণং মম॥

৬৫

জ্ঞানেনালোকিতাং যশ্চ কাশীমভাসয়ৎ পুনঃ।
প্রেমালোকপ্রদানেন স গৌরঃ শরণং মম॥

৬৬

মায়াবাদপ্রসক্তানাং পাষাণনীরসাত্মনাম্।
দ্রবীকৃতং মনো যেন স গৌরঃ শরণং মম॥

৬৭

মায়াবাদমসদ্বাদং যো দূষয়ন্ন ঘোষয়ৎ।
পরিণামং হি তত্ত্বজ্ঞঃ স গৌরঃ শরণং মম ॥

৬৮

জ্ঞানকর্ম্মতপোযোগান্ যো নিষিধ্য চ নীরসান্।
ভক্তিমুপাদিশৎ সম্যক্ স গৌরঃ শরণং মম ॥

৬৯

গত্বা বৃন্দাবনং যশ্চ কৃষ্ণলীলাং মুহুঃ স্মরন্।
হা কৃষ্ণেতি রুরোদোচ্চৈঃ স গৌরঃ শরণং মম ॥

হৃষ্টঃ পুলকিতাঙ্গশ্চ পুণ্যব্রজরজঃপ্লুতঃ
ব্যলুঠদ্ বাষ্পপূর্ণাক্ষঃ স গৌরঃ শরণং মম ॥

৭১

সর্ব্বথা নিরপেক্ষোঽপি জগন্নাথপুরেঽবসৎ।
যো জনন্যা নিদেশেন স গৌরঃ শরণং মম॥

৭২

কৃষ্ণপ্রেমসুধোন্মত্তো দৃষ্ট্বা যঃ পুরুষোত্তমম্।
উচ্ছ্রিতোঽভূৎ পরিষ্বক্তুং স গৌরঃ শরণং মম॥

৭৩

যৎপ্রেমসাগরেমগ্নঃ সার্ব্বভৌমাখ্যভূধরঃ।
দ্রবীভূতোঽভবৎ প্রেম্ণা স গৌরঃ শরণং মম॥

৭৪

অধিকারানুরূপং যোঽশিক্ষয়ৎ ক্রমসাধনম্।
রামানন্দনিমিত্তেন স গৌরঃ শরণং মম॥

৭৫

পাবযায়াস যঃ পশ্চাৎ সমগ্রাং দক্ষিণাং দিশম্
হরিনামপ্রদানেন স গৌরঃ শরণং মম ॥

৭৬

বহিঃসঙ্কীর্ত্তনং কুর্ব্বন্নন্তঃ প্রেমরসং পিবন্ ।
ন সস্মার জগদ্ যোহি স গৌরঃ শরণং মম ॥

৭৭

স্বয়মানন্দমাস্বাদ্য স্বাদয়ামাস যোঽপরান্ ।
গুণজাত্যবিশেষেণ স গৌরঃ শরণং মম ॥

৭৮

যঃ সর্ব্বং ভারতং কৃষ্ণপ্রেমামৃতৈ রপূরয়ৎ ।
ক্বচিৎ স্বয়ং ক্বচিদ্ভক্তৈঃ স গৌরঃ শরণং মম

৭৯

পরার্থঃ সম্ভবো যস্য পরার্থং যস্য চেষ্টিতম্ ।
পরার্থং জীবনং যস্য স গৌরঃ শরণং মম ॥

৮০

রাধাকৃষ্ণস্বরূপং যঃ সাধ্যং সাধনমেবচ ।
রসস্বরূপমাচখ্যৌ স গৌরঃ শরণং মম ॥

৮১

অধিকারং সমালোচ্য ন্যষেধদ্ যঃ পুনঃ পুনঃ ।
ঘৃণ্যং মর্কটবৈরাগ্যং স গৌরঃ শরণং মম ॥

৮২

যঃ স্বয়ং প্রেমরূপোঽপি তদ্দীনং স্বমমন্যত ।
দীনতাং দর্শয়ন্ লোকে স গৌরঃ শরণং মম ॥

৮৩

শ্রীকৃষ্ণে প্রেম তন্নাম্নি রুচি স্তদ্রূপচিন্তনম্ ।
ভক্তান্ প্রত্যাদিশদ্ যশ্চ স গৌরঃ শরণং মম

৮৪

কামিনীকাঞ্চনাসক্তিং জীবহিংসাঞ্চ নিষ্ঠুরাম্ ।
পুনঃ পুনর্ন্ন্যষেধদ্ যঃ স গৌরঃ শরণং মম ॥

৮৫

মিত্রতা ভগবদ্ভক্তে কৃপাচ তদ্বহির্মুখে ।
বিহিতা প্রভুণা যেন স গৌরঃ শরণং মম ॥

৮৬

যদ্রাজসং তামসঞ্চ হাতব্যং নিন্দয়া বিনা ।
মহান্ যস্যোপদেশোঽয়ং স গৌরঃ শরণং মম ॥

৮৭

যজ্জন্মনা ভবদ্ধন্যা বঙ্গভূমি রিয়ং ভৃশম্।
ধন্যঞ্চ ভারতং বর্ষং স গৌরঃ শরণং মম

৮৮

বহুনোক্তেন কিংবেয়ং ধরা ধন্যতরা ভবৎ।
যেন জাতেন সম্পূতা স গৌরঃ শরণং মম॥

৮৯

কলিঃ কলুষপূর্ণোঽপি সারবিদ্ভিঃ প্রশস্যতে।
যস্যাবির্ভাবতো নিত্যং স গৌরঃ শরণং মম॥

৯০

মৎসমো নাস্তি পাপাত্মা পাবনো নাস্তি তৎসমঃ
মতোঽধমজনত্রাতা স গৌরঃ শরণং মম॥

৯১

নাস্তি মে ভগবদ্ভক্তি র্ন জ্ঞানং নচ সাধনম্ ।
অসীমকরুণাসিন্ধুঃ স গৌরঃ শরণং মম ॥

৯২

সংসারে সর্ব্ব এবৈতে বর্ত্তন্তে শত্রুবৎ সদা
নিরুপাধিজগদ্বন্ধুঃ স গৌরঃ শরণং মম ॥

৯৩

কিংকার্য্যং কিমকার্য্যংবা ন জানামি হিতাহিতম্।
সদ্গুরুঃ সর্ব্বজীবানাং স গৌরঃ শরণং মম ॥

৯৪

সুশীতলজলভ্রান্ত্যা সমুপৈমি মরীচিকাম্
সর্ব্বসন্তাপসংহন্তা স গৌরঃ শরণং মম ॥

৯৫

অস্মিন্ ভবমহারণ্যে সম্ভ্রমামি নিরন্তরম্।
সন্মার্গদর্শকো বন্ধুঃ স গৌরঃ শরণং মম॥

৯৬

কৃতান্তকবলং স্মৃত্বা সদাহং ভয়বিহ্বলঃ।
প্রেমামৃতপ্রদো নিত্যং স গৌরঃ শরণং মম

৯৭

যৎপাদাশ্রয়মাত্রেণ শ্রীমৎকৃষ্ণপদাম্বুজে॥
প্রজায়তে পরা ভক্তিঃ স গৌরঃ শরণং মম॥

৯৮

যদ্দাসাশ্রয়ণেনাপি শ্রীকৃষ্ণাখ্যং পরাশ্রয়ম্।
অচিরাল্লভতে জীবঃ স গৌরঃ শরণং মম॥

৯৯

সবংশীবদনাদ্বৈতঃ সশ্রীবাসগদাধরঃ।
সনিত্যানন্দভক্তাগ্রঃ স গৌরঃ শরণং মম॥

১০০

যৎকৃপাপরিতৃপ্তানাং নীলকান্তশতান্যপি।
বৈষ্ণবানাং তৃণায়ন্তে স গৌরঃ শরণং মম॥



# শ্রীশ্রীগৌরশতক

## ( বঙ্গানুবাদ )

অন্তঃ কৃষ্ণ বহির্গৌর নামে রূপে যিনি গৌর
মহাভাব যেন মূর্ত্তিধর।
শরণ আমার সেই গৌরাঙ্গ সুন্দর ॥ ১ ॥

শচীর উদর সিন্ধু তাহাতে উদিত ইন্দু
কৃষ্ণ প্রেম সুধা বরিষয়।
সেই শ্রীগৌরাঙ্গ চাঁদ আমার আশ্রয় ॥ ২ ॥

শ্বেতদ্বীপ নদীয়ায় প্রকাশিলা আপনায়
করুণার অপার সাগর।
শরণ আমার সেই গৌর মনোহর ॥৩ ॥

আগমন হেরি যাঁর হরিনাম আগুসাঁর
জানাইলা শুভ সমাচার।
সেই শ্রীগৌরাঙ্গ হরি শরণ আমার ॥ ৪ ॥

শুদ্ধ নদীয়া নগর করিলেন শুদ্ধতর
বিশুদ্ধের সুশোধনকারী।
শরণ আমার সেই গৌররূপধারী ॥ ৫ ॥

করিতে করিতে খেলা দেখাইলা শিশুবেলা
অমানুষ কত আচরণ।
সেই শ্রীগৌরাঙ্গ রূপ আমার শরণ ॥ ৬ ॥

যাঁর দুষ্ট আচরণে তুষ্ট পুরবাসী জনে
পিতা মাতা আনন্দিত অতি।
শরণ আমার সেই লীলার মূরতি ॥ ৭ ॥

মিষ্ট বাক্যে সুলীলায় তোষে পুরবনিতায়
ব্রজে কৃষ্ণ যথা গোপিকায়।
সেই শিশু-গোরাপদ আমার সহায় ॥ ৮ ॥

বাল্যে যেন যদৃচ্ছায় পরমার্থ বারতায়
কৈলা যিনি সবে চমৎকার।
সেই জ্ঞানরূপী গোরা শরণ আমার ॥ ৯ ॥

মানুষ পারে না যাহা শিশু হ'য়ে করে তাহা
হেরি যাঁরে সবে ভাবে হরি।
শরণ আমার সেই গোরাপদতরি ॥ ১০ ॥

মুখে হস্তে পদে লেখা মহাপুরুষের রেখা
হেরি যাঁর সকলে বিস্মিত।
সে গৌর চরণ মোর শরণ বিহিত ॥ ১১ ॥

যৌবনে জন-মোহন অপূর্ব্ব রূপ ধারণ
করি যিনি শোভেন সুন্দর।
শরণ আমার সেই গোরা সুধাকর ॥ ১২ ॥

যৌবনেও ধীর গতি বাক্য সুবিনীত অতি
শান্তরূপ সুশীলতা যাঁর।
শরণ কেবল সেই গৌরাঙ্গ আমার ॥ ১৩ ॥

বিদ্যা অভিলাষী হ'য়ে রহি গুরু পদাশ্রয়ে
গুরুকেও জ্ঞানে পরাভবে।
সেই শ্রীগৌরাঙ্গ মোর শরণ এ ভবে ॥ ১৪ ॥

যত ধর্ম্মশাস্ত্রচয় সব হরি ভক্তিময়
বুদ্ধিবলে বুঝিলেন সার।
শুদ্ধ-বুদ্ধি সেই গোরা সম্বল আমার ॥ ১৫ ॥

শুধু হরিভক্তি ধরি বেদান্তের ব্যাখ্যা ধরি
বিস্মিত করিলা সুধীগণে।
শরণ নিলাম সেই চৈতন্য চরণে ॥ ১৬ ॥

প্রাকৃত আকার নাই নিরাকার অর্থ তাই
বিচারিয়া কৈলা সমর্থন।
নদিয়া বিহারী সেই আমার শরণ ॥ ১৭ ॥

বুঝিলেন গুণধাম সর্ব্ব শাস্ত্রে হরিনাম
মুখ্য লক্ষ্য রূপে সদা গায়।
শরণ আমার সেই শ্রীগৌরাঙ্গ রায় ॥ ১৮ ॥

মথি শাস্ত্র পারাবার কৃষ্ণ প্রেম সুধাসার
পিয়া মত্ত হইলা তাহায়।
শরণ লইনু সেই প্রেমের গোরায়॥ ১৯॥

তদবধি রসভরে কৃষ্ণ কৃপা লাভ তরে
মনে মনে করিলা রোদন।
শরণ আমার সেই সুবর্ণ বরণ॥ ২০॥

অন্তরে সঞ্চিত জল উথলিয়া অনর্গলি
নেত্র দিয়া বাহিরিল যাঁর।
শরণ আমার সেই গোরা গুণাধার॥ ২১॥

কৃষ্ণ পদে রাখি মন সংসারের আচরণ
অনিচ্ছায় করিলা সকল।
আমার সহায় সেই গৌরাঙ্গ কেবল॥ ২২॥

সকল ইন্দ্রিয়গণ কৃষ্ণপদে নিমগন
অন্য মনে একে করে আর।
শরণ আমার সেই গৌর দয়াসার॥ ২৩॥

অন্তর বৈরাগ্যময় তথাপি সন্ন্যাস লয়
জগজনে শোধিতে কেবল।
সেই গোরা পদ মোর এ ভবে সম্বল ॥ ২৪ ॥

বিশুদ্ধ সন্ন্যাস যাহা লোকে শিখাইতে তাহা
সাজিলেন সন্ন্যাসী আপনি।
শরণ সে মোর গোরা ন্যাসিশিরোমণি ॥ ২৫ ॥

মুণ্ডনে করঙ্কে দণ্ডে কৌপীন বসন খণ্ডে
মূর্ত্তিমান্ সন্ন্যাসের সম।
এ ভবে আশ্রয় সেই নব যতি মম ॥ ২৬ ॥

ভোগে তৃণ জ্ঞান করি মায়া বন্ধ পরিহরি
বৈরাগ্যের বিগ্রহ যেমন।
সে বিরাগী গোরা মোর কেবল শরণ ॥ ২৭ ॥

অহং মম নাহি যাঁর শুধু কৃষ্ণ প্রেম সার
কোন বস্তু না করে স্বীকার।
সেই নিরলিপ্ত গোরা শরণ আমার ॥ ২৮ ॥

নেত্র জলে ভেসে যায় সদা কৃষ্ণ গুণ গায়
প্রেমের প্রতিমা যেন হায়।
ভাবে ভোরা সেই গোরা আমার সহায় ॥ ২৯ ॥

যাঁর রূপ দরশনে মধুর নাম শ্রবণে
জীবের বৈরাগ্য জনময়।
বৈরাগ্যের গুরু গোরা আমার সহায় ॥ ৩০ ॥

ন'দে কীর্ত্তন সুধায় হৃদয় অশ্রু ধারায়
ভেসে যায় যাঁর অবিরত।
সেই প্রেমময় মোর শরণ সতত ॥ ৩১ ॥

কৃষ্ণ প্রেম সুধা পিয়া যিনি আপনি মাতিয়া
মাতাইলা সব নদিয়ায়।
শরণ আমার সেই মত্ত গোরা রায় ॥ ৩২ ॥

দ্বিজ পদ রজ মাখি যিনি বিপ্র মান রাখি
শিখাইলা দাম্ভিক মানবে।
সে আনন্দ গোরা মোর শরণ এ ভবে ॥ ৩৩ ॥

জগতের গুরু যিনি লোক শিখাইতে তিনি
করিলেন গুরু পদাশ্রয়।
শরণ আমার সেই গোরা সদাশয় ॥ ৩৪ ॥

ভব তাপে হয়ে তাপী শান্তি চায় যেই পাপী
তারে যিনি দেন প্রেমামৃত।
সে দয়াল গোরা পদে আমি সদাশ্রিত ॥ ৩৫ ॥

ভব কূপে নিমগন কাঁদে যেই অনুক্ষণ
যাঁর কৃপা তার আলম্বন।
সেই দয়াময় গোরা আমার শরণ ॥ ৩৬ ॥

ভক্তি ধন যার নাই কাতরে কাঁদে সদাই
প্রেম রত্ন যিনি দেন তারে।
শরণ লইনু সেই কৃপা অবতারে ॥ ৩৭ ॥

পাইয়া মানব দেহ ভবার্ণবে ডোবে যেহ
তার যিনি হন কর্ণধার।
শরণ সে গোরা মোর দয়ার আধার ॥ ৩৮ ॥

না যাচিলে যেচে নরে প্রেম দেন অকাতরে
যারে তারে যেই দয়াময়।
সেই জগবন্ধু গোরা আমার আশ্রয় ॥ ৩৯ ॥

কৃষ্ণ যাঁর প্রাণধন কৃষ্ণময় যাঁর মন
কৃষ্ণময় যাঁহার বচন।
কৃষ্ণ-সার সেই গোরা আমার শরণ ॥ ৪০ ॥

বংশীর সহায়ে কৃষ্ণ করিলা গোপী আকৃষ্ট
বাক্যে আকর্ষিলা যিনি সবে।
সেই সুধাভাষী গোরা শরণ এ ভবে ॥ ৪১ ॥

যাঁর কৃপা গঙ্গাস্নানে যবন পাবন মানে
করুণার সীমা নাই যাঁর।
পতিত পাবন গোরা শরণ আমার ॥ ৪২ ॥

নিজ শক্তি সঞ্চারিয়া হরিনাম মন্ত্র দিয়া
গুরু রূপে তারিলা সংসার।
সে ভবতারণ গোরা শরণ আমার ॥ ৪৩ ॥

সর্ব্ব ধর্ম্ম যদি রয় বিনা যাঁর পদাশ্রয়
কৃষ্ণ প্রেম কেহ নাহি পায়।
শরণ লইনু সেই প্রেমের গোরায় ॥ ৪৪ ॥

বহু কাল লুপ্ত গতি ছিল ভক্তিভাগীরথী
পুন যিনি আনিলা ধরায়।
সেই গোরা-ভগীরথ আমার সহায় ॥ ৪৫ ॥

অন্তর শ্রীকৃষ্ণময় তবু অশ্রু ধারা বয়
হা কৃষ্ণ বলিয়া সদা কাঁদে।
শরণ লইনু কৃষ্ণসার গোরাচাঁদে ॥ ৪৬ ॥

কখন বা অচেতন মুদিত দুটী নয়ন
ভূমে পড়ি ধূলায় ধূসর।
ভরসা সে গোরা মোর প্রেমের সাগর ॥ ৪৭ ॥

কভু নাচে কভু গায় নাচে গায় কভু হায়
দাঁড়াইয়া ভক্তগণ মাঝে।
শরণ লইনু সেই প্রেম রসরাজে ॥ ৪৮ ॥

কভু শান্ত কভু ভ্রান্ত উদ্‌ভ্রান্ত কভু নিতান্ত
ভাব হ'তে ভাবান্তর পায়।
প্রেমের সাগর গোরা আমার সহায় ॥ ৪৯ ॥

কৃষ্ণ ভাবে মত্ত কভু না হেরি রাধায় প্রভু
হা রাধা বলিয়া কাঁদে কত।
কৃষ্ণময় গোরা মোর শরণ সতত ॥ ৫০ ॥

রাধা ভাবি আপনায় কভু কৃষ্ণ বিনা হায়
হা কৃষ্ণ বলিয়া কাঁদে ডাকি।
সেই রাধাময় গোরা মোর প্রাণপাখী ॥ ৫১ ॥

কৃষ্ণ ভাবে মাখা মন বাহিরে রাধা যেমন
দুই ভাব ক্রমে যাঁর হয়।
ভাবের মূরতি গোরা আমার আশ্রয় ॥ ৫২ ॥

সদা দ্বিজাচারে রত নাম দানে অবিরত
আচণ্ডালে দিলা হরিনাম।
শরণ সে গোরা মোর সর্ব্বজীব ধাম ॥ ৫৩ ॥

সংসার সর্প দংশনে অচেতন জীবগণে
চিয়াইলা নামামৃত দানে।
শরণ লইনু গোরা ভিষক্‌-প্রধানে ॥ ৫৪ ॥

কলি মোহে অন্ধ লোক দেখি দিলা প্রেমালোক
উদি যেন রবি মূর্ত্তিমান্‌।
শরণ আমার সেই গোরা দয়াবান্‌ ॥ ৫৫ ॥

যাঁর কৃপা অভিলাষে সুদূর হইতে আসে
নবদ্বীপে যত ভক্তগণ।
সেই কৃপাময় গোরা আমার শরণ ॥ ৫৬ ॥

জ্ঞানী যোগী কর্ম্মী যত সবে নিজ নিজ পথ
ছাড়ি যাঁর অনুগত হয়।
ভরসা আমার সেই গোরা ধরাশ্রয় ॥ ৫৭ ॥

জগা মাধা দুরাচার কৃপা বিন্দু পেয়ে যাঁর
হয় হরিভক্তের প্রধান।
সাহস আমার সেই গোরা কৃপাবান্‌ ॥ ৫৮ ॥

শুদ্ধ ভক্তি হেরি যাঁর ম্লেচ্ছ ছাড়ি কদাচার
আনন্দে লইল হরিনাম।
সম্বল আমার সেই গোরা গুণধাম ॥ ৫৯ ॥

নবদ্বীপে কৃপা করি নিজ গৃহ পরিহরি
জগতে তারিতে যিনি যান।
সেই গোরা জগবন্ধু আমার পরাণ ॥ ৬০ ॥

রমা সম বনিতায় ত্যজি গৃহ হ'তে যায়
জানি নারী দোষের নিদান।
সে সংযমী গোরা মোর পরাণ সমান ॥ ৬১ ॥

তীর্থযাত্রা ছল করি দেশে বিদেশে বিচরি
নামামৃতে শোধিলা সকল।
আমার শরণ সেই গোরা নিরমল ॥ ৬২ ॥

বিনা ভক্ত-বিপ্রালয় কভু ভিক্ষা নাহি লয়
যেন শুদ্ধ নিষ্ঠার মূরতি।
আমার শরণ সেই গোরা মহামতি ॥ ৬৩ ॥

যে বৈরাগ্য বেশ ধরে কিন্তু নারী সঙ্গ করে
কদাপি না মুখ দেখে তার।
গুরুশিরোমণি সেই গোরা মোর সার ॥ ৬৪ ॥

জ্ঞানালোকে আলোকিত কাশীধাম বিভাসিত
প্রেমালোকে করিলা আবার।
আলোর আলোক গোরা শরণ আমার ॥ ৬৫ ॥

মায়াবাদী ছিল যত হৃদয় পাষাণ মত
প্রেমে গলাইলা যিনি সবে।
সর্ব্বজয়ী গোরা মোর শরণ এ ভবে ॥ ৬৬ ॥

মায়াবাদে দোষ দিয়া পরিণাম প্রচারিয়া
সত্য তত্ত্ব শিখাইলা নরে।
শরণ লইনু গোরা তত্ত্ব নিধিবরে ॥ ৬৭ ॥

তপ যোগ জ্ঞান কর্ম্ম নিষেধি নীরস ধর্ম্ম
শিখাইলা মধুর ভকতি।
ভরসা আমার সেই গোরা ভক্ত যতি ॥ ৬৮ ॥

যিনি বৃন্দাবনে গিয়া কৃষ্ণলীলা সমরিয়া
কাঁদিলেন হাহা কৃষ্ণ রবে।
শরণ নিলাম সেই গোরা প্রেমার্ণবে ॥ ৬৯ ॥

হ'য়ে হর্ষে পুলকিত ব্রজ ধূলি ধূসরিত
কাঁদি ভূমে গড়াগড়ি যায়।
শরণ নিলাম সেই প্রেমের গোরায় ॥ ৭০ ॥

কাহারো অপেক্ষা নাই তবু মাতৃ আজ্ঞা পাই
পুরীতে রহিলা নিরন্তর।
ভরসা সে গোরা মোর মাতৃভক্ত বর ॥ ৭১ ॥

প্রেমসুধা মত্ত মনে জগন্নাথ দরশনে
কৃষ্ণ ভাবি আলিঙ্গিতে ধায়।
শরণ লইনু প্রেম-বিভোর গোরায় ॥ ৭২ ॥

সার্ব্বভৌম মহীধর দ্রবিল সপরিকর
ডুবি যাঁর প্রেমের সাগরে।
শরণ লইনু সেই দিব্যশক্তি ধরে ॥ ৭৩ ॥

রামানন্দে হেতু করি শিখাইলা ধরা ভরি
পরে পরে উত্তম সাধন।
সত্য গুরু সেই গোরা আমার শরণ ॥ ৭৪ ॥

দিয়া নাম উপদেশ সকল দক্ষিণ দেশ
পবিত্র করিলা কৃপা করি।
সেই কৃপানিধি গোরা মোর ভবতরী ॥ ৭৫ ॥

বাহিরেতে সংকীর্ত্তন হৃদে রস আস্বাদন
করি যিনি ভুলিলা ভুবন।
ভরসা আমার গোরা হরিময় মন ॥ ৭৬ ॥

নিজে আস্বাদন করি জাতিগুণ নাহি ধরি
দিলা নাম সকল ধরায়।
সে ভক্তিবারিধি গোরা আমার সহায় ॥ ৭৭ ॥

কভু ভক্ত পাঠাইয়া কভু বা আপনি গিয়া
প্রেমামৃতে ভরিলা ভুবন।
সেই দয়াময় গোরা আমার শরণ ॥ ৭৮ ॥

পরের নিমিত্ত জন্ম পরের নিমিত্ত কর্ম্ম
পরের নিমিত্ত প্রাণ যাঁর।
সেই সে উদার গোরা শরণ আমার ॥ ৭৯ ॥

রাধা কৃষ্ণ প্রেম সার তত্ত্ব সাধ্য সাধনার
শিক্ষা দিলা রসের স্বরূপ।
শরণ সে গোরা মোর সর্ব্বতত্ত্বরূপ ॥ ৮০ ॥

অকালে বৈরাগ্য যাহা কপট ঘৃণিত তাহা
নিষেধিলা যিনি বার বার।
সত্যগুরু সেই গোরা শরণ আমার ॥ ৮১ ॥

দৈন্য শিখাবার তরে প্রেমহীন মনে করে
আপনারে, হ'য়ে প্রেমময়।
শরণ সে শিক্ষাগুরু গোরা সদাশয় ॥ ৮২ ॥

কৃষ্ণে ভক্তি নামে রুচি ধ্যান সদা শ্রীমূরতি
ভক্তে দিলা এই শিক্ষা সার।
শরণ সে সারদাতা গৌরাঙ্গ আমার ॥ ৮৩ ॥

কামিনী কাঞ্চন আর জীব হিংসা দুরাচার
ভক্তগণে করিলা বারণ।
সেই গোরা গুরু মোর একান্ত শরণ ॥ ৮৪ ॥

মিত্রতা ভক্তের সনে কৃপা ভক্তি হীন জনে
ইহা যাঁর বিশেষ বিধান।
শরণ আমার গোরা জ্ঞানের নিধান ॥ ৮৫ ॥

রাজস তামস যাহা অনিন্দায় ত্যজ্য তাহা
মহা উপদেশ এই যাঁর।
শরণ সে গোরা মোর শুদ্ধ সত্ত্বসার ॥ ৮৬ ॥

এই বঙ্গদেশ ধন্য যাঁর জনমের জন্য
ধন্য এই বিশাল ভারত।
শরণ আমার সেই গোরা ভাগবত ॥ ৮৭ ॥

অধিক কি বলি অন্য ধরণী হইল ধন্য
সুপবিত্র যাঁর আগমনে।
শরণ লইনু সেই ধন্য গোরা ধনে ॥ ৮৮ ॥

কলিকাল পাপময় বিজ্ঞে তবু প্রশংসয়
যাঁর আগমনের কারণ।
শরণ আমার গোরা অধম তারণ ॥ ৮৯ ॥

নাহি পাপী মম সম পাবন সে অনুপম
পাপী তাপী করে পরিত্রাণ।
পতিত পাবন সেই গোরা মোর প্রাণ ॥ ৯০ ॥

জ্ঞান ভক্তি বা সাধন না জানি আমি কখন
করুণার অপার সাগর।
শরণ আমার সেই গোরা নিরন্তর ॥ ৯১ ॥

এ সংসারে আছে যারা সকলে বিপক্ষ তারা
স্বার্থহীন বন্ধু যে সবার।
সেই শ্রীগৌরাঙ্গ মোর একমাত্র সার ॥ ৯২ ॥

কার্য্যাকার্য্য হিতাহিত জ্ঞানহীন মম চিত
যাঁর সম গুরু নাহি আর।
ভবঘোরে সেই গোরা ভরসা আমার ॥ ৯৩ ॥

মরীচিকা দরশনে ধেয়ে যাই জল মনে
শান্তিদাতা সর্ব্বতাপ হারী।
ভরসা আমার গোরা সর্ব্ব শুভকারী ॥ ৯৪ ॥

এই ভব মহা বনে ভ্রমি সদা ভ্রান্তমনে
সুপথ দেখান যিনি সবে।
শরণ নিলাম সেই গোরা এই ভবে ॥ ৯৫ ॥

কৃতান্ত কবল স্মরি সদা আমি ভয়ে মরি
দাতা যিনি প্রেমামৃত দানে।
শরণ নিলাম সেই প্রেমের নিধানে ॥ ৯৬ ॥

যাঁহার আশ্রিত হ'লে শ্রীকৃষ্ণপদ-কমলে
পরাভক্তি জনমে তখনি।
শরণ আমার গোরা ভকতির খনি ॥ ৯৭ ॥

হ'লে যাঁর দাস-দাস অচিরে পূরয়ে আশ
লভে জীব কৃষ্ণ পদাশ্রয়।
শরণ আমার সেই গোরা দয়াময় ॥ ৯৮ ॥

অতি প্রিয়তম তাঁর শ্রীবংশী অদ্বৈত আর
শ্রীবাস নিতাই গদাধর।
সে সবার সহ গোরা শরণ আমার ॥ ৯৯ ॥

পেয়ে যাঁর কৃপাকণ তৃপ্ত যত ভক্তগণ
তৃণ গণে শত নীলকান্তে।
সেই গোরা নিধি মোর শরণ একান্তে ॥ ১০০ ॥

---

সম্পূর্ণ।